আমাতে যত কিছু প্রতিবন্ধক আছে সেই সকলের নাশ কর এবং চিত্তের সমগ্র সংস্কার সম্পূর্ণরূপে শুদ্ধ হইয়া যাহাতে গুরুমুখে শ্রুত জ্ঞান আমার অন্তরে সম্যক উদিত হয় তাহা করিয়া দাও ;···চিদাভাস ব্রহ্মস্বরূপ আমি দারা, পুত্র, সম্পদ, লোকমান্যতা, সুন্দর শরীরাদি-লাভের সমস্ত বাসনা অগ্নিতে আহুতিপ্রদানপূর্বক নিঃশেষে ত্যাগ করিতেছি—স্বাহা।'

ঐরূপে বহু আহুতি প্রদত্ত হইবার পর—'ভূরাদি সকল লোক লাভের প্রত্যাশা আমি এইক্ষণ হইতে ত্যাগ করিলাম' এবং 'জগতের সর্বভূতকে অভয়প্রদান করিতেছি' বলিয়া হোম পরিসমাপ্ত হইল। অনন্তর শিখাসূত্র ও যজ্ঞোপবীত যথাবিধানে আহুতি দিয়া আবহমানকাল হইতে সাধকপরম্পরানিষেবিত গুরুপ্রদত্ত কৌপীন, কাষায় ও নামে ভূষিত হইয়া ঠাকুর শ্রীমৎ তোতার নিকটে উপদেশ গ্রহণের জন্য উপবিষ্ট হইলেন।" [ শ্রীশ্রীরামকৃষ্ণলীলাপ্রসঙ্গ : সাধকভাব ]

তোতাপুরীর চল্লিশ বৎসরের সাধনলব্ধ বেদান্ত সত্য উপলব্ধি করতে শ্রীরামকৃষ্ণের তিনদিন সময় লেগেছিল। তারপর নিরন্তর ছয়টি মাস অদ্বৈত-ব্রহ্মচেতনায় লীন থেকে শ্রীরামকৃষ্ণ নিত্য ও লীলার, ভাব ও ভাবাতীতের সেতুসংযোগরূপে সংসার ও সন্ন্যাসকে এক পরম সার্থকতার নতুন তাৎপর্যে ভরে দিলেন।

গৃহধর্মের আপাত আকারটি বজায় রইলো, অন্তরে দেখা দিল পরিপূর্ণ নিরাসক্তি। নিঃশেষ ত্যাগের হোমানলে সব বৈধী ভক্তির বাহ্য আচরণ মুছে গিয়ে প্রতিদিনের জীবনযাত্রায় লাগলো অন্তরের স্পর্শ। বস্তুময় ক্ষণসংসার, আনন্দময় ঈশ্বরের লীলারূপে প্রতিভাত হল। আবার 'যাঁরই নিত্য, তাঁরই লীলা'-র উপলব্ধিতে শ্রীরামকৃষ্ণ বললেন সানাই-বাজনার উপমায়—"একজন পোঁ করছে, আর একজন নানা সুরের লহরী তুলে কত রাগ রাগিনী আলাপ করছে। আমারও ঐ ভাব। আমার সাত ফোকর থাকতে শুধু কেন পোঁ

করব—কেন শুধু সোহং সোহং করব। আমি সাত ফোকরে নানা রাগরাগিনী বাজাব। শুধু ব্রহ্ম ব্রহ্ম কেন করব! শান্ত, দাস্য, বাৎসল্য সখ্য, মধুর সবভাবে তাঁকে ডাকব।” [ কথামৃত ৫ম ]

নিত্য থেকে লীলা, আবার লীলা থেকে নিত্যে অবিরাম যাওয়া আসার এই ভাবমুখ-সাধনায় পৃথিবীর ধূলিকণা থেকে অনন্ত ঈশ্বর অবধি এক সত্যেরই নানা বিচিত্র রূপায়ণ। সে মহাসত্যের পটভূমিতে জীব ব্রহ্ম কেউ মিথ্যা নয়, সংসার সন্ন্যাস কোনটিই অর্থহীন নয়। তবু, সংসার ও সন্ন্যাসকে একাকার করে দেখার ভ্রান্তি যেন আমাদের না ঘটে। জগতের অন্তর্নিহিত সত্যকে উপলব্ধির জন্যই প্রথমে জগৎ থেকে দূরে যাওয়ার প্রয়োজন, তারই নাম সন্ন্যাস। আবার সেই দূরত্বের সাধনাই একদিন জগতের অন্তরতম সার্থকতার উন্মোচন ঘটায়। তখন—‘যাঁহা যাঁহা নেত্র পড়ে তাঁহা কৃষ্ণস্ফুর্তি।’

‘সর্বভূতে সেই প্রেমময়।’

‘যত্র জীব তত্র শিব।’

ভারতীয় সন্ন্যাস-আদর্শের অধিদেবতা নিবাত নিষ্কম্প ধ্যানসমাহিত যোগিরাজ শিব। সতীর প্রতি প্রেমে, উমার প্রতি মমতায় তিনি আমাদের গৃহধর্মেরও শ্রেষ্ঠ আদর্শ। একাধারে আদর্শ সন্ন্যাসী ও আদর্শ গৃহী এই শিবচরিত্র কল্পনা। শ্রীরামকৃষ্ণ-জীবনে আর একবার রূপায়িত।

সংসারজীবনে অপূর্ব গৃহী, সন্ন্যাসজীবনে অপূর্ব সন্ন্যাসী—এই শ্রীরামকৃষ্ণ-জীবনে ভারতাত্মার পরিপূর্ণ প্রকাশ।

---

